# About The Collector – Mozammel Hosain Toha

ডঃ জহুরুল হক কর্তৃক অনূদিত “আল-কুরআন – বাংলা অনুবাদ” গ্রন্থটি আমি কেন এবং কিভাবে সংকলন করলাম সেটা বলার আগে আমার নিজের সামান্য পরিচয় দেওয়া প্রয়োজন মনে করছি। জন্মের পর থেকেই আমি লিবিয়াতে পড়ে আছি আব্বার চাকরির সুবাদে। প্রথমে মিসুরাতা, এখন সিরত, মাঝে মাঝে ত্রিপলী। জীবন তিন জায়গাতেই সমান বৈচিত্র্যহীন। অবসর সময় কাটানোর জন্য টিভি দেখা আর বই পড়া ছাড়া আর কিছুই করার নেই এখানে। অথচ পড়ার মতো কোন বইও পাওয়া যায় না এখানে। ছোট বেলা থেকেই প্রবাসে থাকার কারণে ক্লাসের বই ছাড়া অন্য কোন বাংলা বই পড়ার তেমন কোন সুযোগই হয় নি আমার। মাঝে মাঝে কেউ যদি দেশ থেকে দুই একটা বই আনত সেটাই গোগ্রাসে গিলে শেষ করতাম।

2004 সাল থেকে আমি নিয়মিতভাবে কম্পিউটার ও ইন্টারনেট ব্যবহার করতে শুরু করি এবং ইন্টারনেটে বিভিন্ন বাংলা ওয়েব সাইটে বাংলা বইয়ের সন্ধান করতে থাকি। প্রথম দিকে না পেলেও 2006 সালের মাঝামাঝি থেকে একের পর এক নতুন নতুন বাংলা ওয়েব পোর্টাল ও ফোরাম চালু হতে থাকে এবং আমিও সেগুলো থেকে একের পর এক বাংলা সাহিত্যের বিখ্যাত লেখকদের বই ডাউনলোড করে আমার হার্ডডিস্ক পূর্ণ করে তুলতে থাকি।

বর্তমানে বাংলা সাইটগুলোতে বাংলা সাহিত্যের অভাব না থাকলেও ইসলামী বইয়ের যথেষ্ট অভাব রয়েছে। মাত্র দুই তিনটা সাইটে অল্প কিছু সংখ্যক ইসলামী বই আছে। কিন্তু যেগুলো আছে তার প্রায় সবগুলোই স্ক্যান করা। সেই স্ক্যান কোয়ালিটিও খুবই নিম্ন মানের এবং ফাইলগুলোর সাইজও অনেক বড়। আশানুরূপ ইসলামী বই সংগ্রহে ব্যর্থ হয়ে আমি পবিত্র কুরআন শরীফের বাংলা অনুবাদ খোঁজা শুরু করি।

অনলাইনে কুরআনের বাংলা অনুবাদের বেশ কয়েকটি সাইট পেলেও ডাউনলোডযোগ্য যে একমাত্র সাইটটি আমি পাই সেটা হচ্ছে কুরআন টুডে ডট কম। এই ওয়েব সাইটে ডঃ জহুরুল হক কর্তৃক অনূদিত পবিত্র কুরআন শরীফের সম্পূর্ণ বাংলা অনুবাদ পিডিএফ ফরম্যাটে বিনামূল্যে ডাউনলোডযোগ্য অবস্থায় আপলোড করা আছে। যে কেউ খুব সহজেই এখান থেকে সম্পূর্ণ অনুবাদ ডাউনলোড করে নিতে পারবেন। কিন্তু একটা ছোট্ট সমস্যা হল, সাইটটিতে পুরো অনুবাদটি একটি মাত্র পিডিএফ ফাইলে না দিয়ে 114টি সূরাকে 114টি ভিন্ন ভিন্ন পিডিএফ ফাইলে স্থান দেওয়া হয়েছে।

যেসব ইউজার সাইবারক্যাফে থেকে ইন্টারনেট ব্যবহার করেন এবং যাদের ইন্টারনেটের স্পীড খুব কম, তাদের ক্ষেত্রে হয়তো এভাবে 114টি ভিন্ন ভিন্ন পিডিএফ ফাইল ডাউনলোড করা অসুবিধাজনক হতে পারে। কাজেই প্রথম যেদিন আমি ফাইলগুলো ডাউনলোড করি, সেদিন থেকেই আমার মনে হতে থাকে যে এই চমৎকার অনুবাদটি একত্রিত করে ইন্টারনেটে দিয়ে দিতে পারলে অনেক ব্যবহারকারীই হয়তো উপকৃত হবেন। মূলত এই উদ্দেশ্যেই আমি ডঃ জহুরুল হকের সম্পূর্ণ অনুবাদকে একটি মাত্র পিডিএফ ফাইলে একত্রিত করি এবং পাঠকদের সুবিধার জন্য সূরা অনুযায়ী সূচীপত্র, পারা অনুযায়ী বুকমার্ক প্রভৃতি যুক্ত করি। সবচেয়ে আনন্দের ব্যাপার হল পুরো সমন্বিত ফাইলটির আকার হয়েছে মাত্র 4.35 মেগাবাইট।

সবশেষে আমি আল্লহ্‌র দরবারে কৃতজ্ঞতা প্রকাশ করছি আমাকে মানুষের কাছে সহজে কুরআন শরীফের বাংলা অনুবাদ পৌঁছে দেওয়ার মতো এই চমৎকার কাজে শামিল হওয়ার তৌফিক দেওয়ার জন্য। কুরআন টুডে ডট কম কর্তৃপক্ষের কাছেও আমি কৃতজ্ঞতা প্রকাশ করছি আমাকে অনুবাদগুলো একত্রিত করে ইন্টারনেটে আপলোড করার অনুমতি দেওয়ার জন্য।

ধন্যবাদান্তে – মোজাম্মেল হোসেন ত্বোহা

27 রমজান, 1428 হিজরী ; সিরত – লিবিয়া ; যোগাযোগ : +218 92 7058964